# উৎসর্গ

সুহৃদ্‌বর

শ্রীযুক্ত সত্যেন্দ্রনাথ বসু

করকমলেষু—

২৪শে নভেম্বর,

১৯৩৬।

# মুখপত্র

পৃথিবীতে নানা রকম ঘটনা ও দুর্ঘটনা নিত্য ঘটে। তার মধ্যে কতকগুলো বিশেষ ক'রে লোকের চোখে পড়ে, আর সেই সঙ্গে আমাদের মনে নানারূপ ভাবনা চিন্তার উদ্রেক করে।

১৩৪০ বঙ্গাব্দে চোখে পড়বার মতো নানারূপ ঘটনার বিষয় আমি 'উদয়ন' পত্রিকায় আমার মোৎ-ফরক্কা মতামত প্রকাশ করি। সেই পূর্ব্ব লেখাগুলি একত্র করে আমি পুস্তিকা আকারে প্রকাশ করছি।

যখন এ লেখাগুলি প্রথমে প্রকাশিত হয়েছিল, তখন অনেকের কাছে তা গ্রাহ্য হয়েছিল। সুতরাং আশা করি এখন তা অপাঠ্য বলে গণ্য হবে না। বিশেষতঃ যে সব সমস্যার উল্লেখ করেছি, তার একটিও যখন আজ পর্য্যন্ত মীমাংসিত হয়নি।

এ সমালোচনাগুলির "ঘরে বাইরে" নাম আমি দিইনি, দিয়েছিলেন 'উদয়ন' পত্রিকার সম্পাদক। আমি ও-নামে আপত্তি করিনি। কারণ যে সব কথা আমি বলেছি, সে সব ঘরেরও কথা বাইরেরও কথা।

এ পুস্তিকার প্রুফ দেখে দিয়েছেন আমার বন্ধু শ্রীযুক্ত প্রবোধচন্দ্র বাগচি। এর জন্য তাঁর নিকট আমি আমার কৃতজ্ঞতা জ্ঞাপন করছি।

শ্রীপ্রমথ চৌধুরী

# ঘরে বাইরে



## প্রথম প্রস্তাব

### ( ১ )

আমরা যাকে ঘরের কথা বলি, তা' যে কতটা ঘরের, কতটা বাইরের, তা' বলা কঠিন। কারণ আমাদের মন স্থধু ঘরেই থাকে না, বাইরেও থাকে। নিত্য বাইরের পাঁচরকম জিনিষ আমাদের মনে প্রবেশ করে ও মনকে ধাক্কা দেয় ; এবং তার ফলে আমাদের অন্তরে নূতন ভাব, নূতন চিন্তার উদয় হয়। বাইরের অধীনতা থেকে আমাদের কারও মন মুক্ত নয়। বরং সত্যকথা এই যে, বাইরের সঙ্গে সম্পর্কহীন মন বলে কোনও পদার্থ আছে কি না, তা' আময়া জানিনে,—হয়ত যোগীরা জানেন।

( ২ )

বিশেষতঃ এ-যুগে সংবাদপত্র ও রেডিও প্রভৃতির প্রসাদে বাইরের সঙ্গে আমাদের মনের সম্পর্ক ঢের বেশি ব্যাপক হয়ে পড়েছে। পৃথিবীতে কোথায় কি ব্যাপার ঘটেছে, তা' আমাদের না জেনে উপায় নেই। এর ফলে আমাদের আত্মজ্ঞান বাড়ুক আর না বাড়ুক, আমাদের বাহ্যজ্ঞান ক্রমেই বেড়ে চলেছে। পৃথিবীতে কোথায় কি ঘটনা হচ্ছে, কে কি করছেন, কে কি বলছেন, সে খবর আমরা নিত্য পাই। এবং এ-সব খবরে আমাদের মন নিত্য উত্তেজিত হয়, ব্যতিব্যস্ত হয়, বিক্ষিপ্ত হয়। আর এইরূপ দৈনিক উত্তেজনা আমাদের একরকম নেশার মধ্যে হয়ে দাঁড়িয়েছে। এ-জাতীয় খবরাখবরের মৌতাত আমাদের প্রতি-সকালে হয়, আর চায়ের মৌতাতের চাইতে খবরের কাগজের মৌতাত এক বিন্দুও কম নয়; ফলে বাইরের কথা একালে একরকম ঘরের কথা হয়ে উঠেছে।

( ৩ )

এক কাল ছিল যখন বাঙালীর কাছে "ঘর হতে আঙ্গিনা বিদেশ" ছিল। আর এ-যুগে প্রায় সমগ্র পৃথিবী, অর্থাৎ বিলকুল বিদেশ, আমাদের ঘরের আঙ্গিনা হয়ে উঠেছে। আমাদের ঘরের সঙ্গে বাইরের, দেশের সঙ্গে বিদেশের সম্পর্ক অতি নিকট হয়ে উঠেছে। সকালবেলায় খবরের কাগজ খুলেই দেশ-বিদেশের কথা আমাদের চোখে পড়ে, আর আমাদের মনটা সমস্ত

পৃথিবীময় ছড়িয়ে পড়ে। আর এই সব বাইরের কথার সঙ্গে ঘরের কথার কি যোগাযোগ আছে, তা' আমরা ভাবতে বাধ্য হই ;—কারণ যোগাযোগ যে আছে, সে বিষয়ে সন্দেহ নেই। একটা উদাহরণ দেওয়া যাক। খবরের কাগজে প্রকাশ যে, আমেরিকা Dundee থেকে দেদার পাট কিনেছে। এর ফলে যে বাঙলায় পাটের বাজার চড়ে যাবে, এরূপ আশা করা অসঙ্গত নয়। ফলে, বাঙলার বর্ত্তমান দৈন্য যে কতক পরিমাণে ঘুচবে, সে বিষয়ে সন্দেহ নেই। কারণ বাঙলাদেশের টাকা হচ্চে পাট। আর পাট সস্তা হলেই বাঙলায় টাকার দুর্ভিক্ষ হয়। ব্যবসা-বাণিজ্যের জগতে ঘরের কথা ও বাইরের কথা অবিচ্ছেদ্যভাবে জড়িয়ে গেছে, কারণ ঘর এখন নানা বিষয়ে বাইরের একান্ত অধীন হয়ে পড়েছে। এ-যুগে কোন জাতির পক্ষে সম্পূর্ণ আত্ম-বশ হওয়া অসম্ভব। অথচ প্রতি জাতিই যখন আত্মোন্নতির কথাই ভাবেন তখন ঘরের উন্নতির কথাই ভাবেন—পরের উন্নতির কথা নয়। এর ফলেই এ-যুগে জাতিতে জাতিতে যত বিরোধের সৃষ্টি হয়।

( ৪ )

এই আন্তর্জ্জাতিক বিরোধ ব্যবসা-বাণিজ্যের ক্ষেত্রে পৃথিবীময় economic war-এর সৃষ্টি করেছে। আর পৃথিবীর বহু বড় বড় অর্থ-শাস্ত্রীর মতে মানুষের বর্ত্তমান অর্থসঙ্কট প্রধানতঃ এই economic war-এরই অবশ্যম্ভাবী ফল। এই কারণে

Roosevelt যে আমেরিকার প্রেসিডেণ্ট হয়েছেন, এ-ঘটনা বাইরের একটী বড় ঘটনা। Roosevelt পৃথিবীর এই economic war-এর পরিবর্ত্তে শান্তিস্থাপন করতে কৃতসঙ্কল্প হয়েছেন ; এবং কতক পরিমাণে তিনি যে তাঁর উদ্দেশ্য সাধন করতে পারবেন, এরূপ আশা করা অসঙ্গত নয়। আমেরিকার প্রেসিডেণ্টকে এক হিসাবে Dictator বলা যেতে পারে, কারণ ডিক্টেটরের অনেক ক্ষমতা তাঁর আছে। যুদ্ধঋণে পৃথিবীর অনেক দেশ এখন বিষম ভারাক্রান্ত, এবং আমেরিকাই হচ্ছে সে সব দেশের প্রধান উত্তমর্ণ। সুতরাং তিনি যদি ইচ্ছা করেন, তাহলে য়ুরোপের ঋণভার অনেকটা লাঘব করতে পারেন। দ্বিতীয়তঃ, তিনি নিজের দেশের অর্থসঙ্কট দূর করবার জন্য gold standard বর্জ্জন করেছেন। অর্থাৎ কিছুদিন পূর্ব্বে ইংলণ্ড আত্মরক্ষার জন্য যে পন্থা অবলম্বন করেছিল, আমেরিকাও আজ সেই পথের পথিক। উপরন্তু Roosevelt আমেরিকায় টাকা সস্তা করবার উপায় অবলম্বন করেছেন। ইংরাজীতে যাকে বলে টাকার Inflation, আমেরিকার গভর্ণমেণ্ট নির্ভয়ে তারই শরণাপন্ন হয়েছেন। দেশে টাকার পরিমাণ বাড়লে যে জিনিষ-পত্রের দাম বাড়বে, সে কথা বলাই বাহুল্য। টাকার অভাব ঘটলেই টাকার মূল্য ঢের বেড়ে যায়। অর্থাৎ দু'টাকার জিনিষ এক টাকায় কেনা যায়। Inflation-এর ফলে দেশের সেই অল্পসংখ্যক লোকের কিঞ্চিৎ ক্ষতি হয়, যারা তাদের টাকার একটা বাঁধা উপসত্ত্ব ভোগ করে, যথা টাকার সুদ ইত্যাদি। বাদবাকি

সকলের এই ব্যাপারে লাভ বই লোকসান নেই। ভবিষ্যতে দেখা যাবে এর ফল কি হয়।

( ৫ )

পৃথিবীর আর একটা বড় ঘটনা হচ্ছে—Hitler-এর জার্ম্মানির হর্ত্তাকর্ত্তাবিধাতা হওয়া। কারণ তাঁর কথাবার্ত্তায় বোঝা যায় যে, তিনি পৃথিবীর পোলিটিকাল শান্তিভঙ্গ করবার জন্য বদ্ধপরিকর হয়েছেন। জার্ম্মানি গত যুদ্ধের ফলে একটি অধঃপতিত জাত হয়ে পড়েছে। Hitler আবার জার্ম্মানিকে আত্মপ্রতিষ্ঠ করতে ব্রতী হয়েছেন। ফ্রান্স ভয় পায় যে, Hitler যে উপায়ে জার্ম্মানিকে আবার আত্মপ্রতিষ্ঠ করতে চান, তা' ফ্রান্সের আত্মরক্ষার অন্তরায়। ইংলণ্ড ভয় পায় যে, সে দেশের রাজমন্ত্রীরা য়ুরোপের জাতিতে জাতিতে যে আপোষ মীমাংসার প্রস্তাব করেছেন, Hitler তাঁদের সে চেষ্টা ব্যর্থ করবেন। Roosevelt যেমন economic war বন্ধ করতে চেষ্টা করছেন, Hitler আবার নূতন political war বাধাবার চেষ্টা করছেন। পৃথিবীতে economic শান্তি অথবা political যুদ্ধ, যাই ঘটুক, তার সুফল ও কুফল আমরা ভারতবাসীরাও ভোগ করব। অথচ এই শান্তিস্থাপন অথবা যুদ্ধসংঘটনের উপর আমাদের কোনই হাত নেই। আমরা ধনেপ্রাণে সম্পূর্ণ পরবশ। সুতরাং বিদেশের এই সব বড় বড় কথা দু'দিন বাদে আমাদের ঘরের কথা হয়ে উঠবে। এই কারণেই পূর্ব্বে বলেছি যে, এ-যুগে বাইরের

কথা আমাদের ঘরের কথা হ'য়ে উঠেছে। ভবিষ্যৎ চিরকালই মানুষের আশা ও ভয়ের দেশ। গত শতাব্দীতে ভবিষ্যৎ প্রধানতঃ আশার দেশ ছিল; বর্ত্তমানে তা' হয়ে উঠেছে প্রধানতঃ ভয়ের দেশ। এর কারণ, গত শতাব্দী ছিল মুখ্যতঃ পৃথিবীর আর্থিক প্রগতির যুগ; আর বর্ত্তমান হয়েছে স্পষ্টতঃ আর্থিক দুর্গতির যুগ। কিন্তু এই আর্থিক দুর্গতিকে প্রগতিতে পরিণত করা সম্বন্ধে আমাদের হাত কম, বাইরের হাত বেশি।

( ৬ )

এখন ঘরের কথায় ফিরে আসা যাক্। ভারতবর্ষে সম্প্রতি সর্ব্বপ্রধান ঘটনা হচ্ছে মহাত্মা গান্ধীর অনশন-ব্রত। এ-ব্যাপারে দেশসুদ্ধ লোক যে কতদূর চমৎকৃত, উত্তেজিত এবং উদ্বেলিত হয়ে উঠেছিল, সে কথা বলাই বাহুল্য। বহুলোক মনে করেন যে, মহাত্মা গান্ধীর কার্য্যকলাপের উপর দেশের ভাগ্য অনেকটা নির্ভর করছে। এই কারণে, দেশের লোকের কাছে তাঁর জীবন সর্ব্বাপেক্ষা বহুমূল্য। এই বহুমূল্য জীবন তিনি হেলায় বিসর্জ্জন করতে প্রবৃত্ত হয়েছিলেন,—এতে যে দেশের লোকে যুগপৎ ভীত ও বিস্মিত হবে, তাতে আর আশ্চর্য্য কি? তবে মনে হয় যে, মহাত্মা গান্ধী কোন ভীষণ রোগে আক্রান্ত হলে, তার পরিণামের জন্য দেশের লোক এতটা উতলা হয়ে উঠত না। মহাত্মা যা' বরণ করেছিলেন, সে হচ্ছে স্বেচ্ছামৃত্যু, এবং তার উদ্দেশ্য অতি মহৎ। তাঁর এ-প্রায়োপবেশনরূপ কঠোর সঙ্কল্পের মূলে ছিল

'হরিজন'দের অস্পৃশ্যতা হিন্দুসমাজ থেকে দূর করবার একান্ত আকাঙ্ক্ষা। হিন্দুসমাজের অস্পৃশ্যতারূপ পাপের তিনি প্রায়শ্চিত্ত করেছেন। বোধহয় তাঁর আশা ছিল যে, তাঁর প্রায়শ্চিত্তের ফলে হিন্দুসমাজ এ-পাপ হতে মুক্ত হবে। তিনি যে প্রায়শ্চিত্তের ভীষণ অগ্নি-পরীক্ষা অক্ষত শরীরে উত্তীর্ণ হয়েছেন, এতে দেশের লোক হাঁফ ছেড়ে বেঁচেছে। এ-অনশনব্রত পালন ক'রে তিনি আবার প্রমাণ করেছেন যে, তিনি দেহে ও মনে একজন অসাধারণ পুরুষ। যারা মহাত্মার শিষ্যও নয়, অনুরক্ত ভক্তও নয়, তারাও স্বীকার করতে বাধ্য যে, তাদের তুলনায় তিনি একজন super-man। Superman মাত্রই সাধারণ লোকের শ্রদ্ধা আকর্ষণ করে। মহাত্মার জনৈক সহচর ও অনুচর বলেছেন যে, তিনি একজন mystery-man; এ-কথা সত্য। কারণ আমরা সেই ব্যাপারকে mystery বলি, যার কার্য্য-কারণ আমরা আমাদের সহজ মন দিয়ে স্পষ্ট বুঝতে পারিনে, অথচ যার শক্তিও আমরা অস্বীকার করতে পারিনে।

( ৭ )

এখন মহাত্মার অনুষ্ঠিত ব্রতের ফল কি হবে, তা' অনুমান করতে চেষ্টা করা যাক।

প্রথমতঃ, মহাত্মার ডাক্তারবন্ধুদের মতে তিনি এই প্রমাণ করেছেন যে, তাঁর মন তাঁর দেহের উপরে জয়লাভ করেছে। মানুষের মন তার দেহ থেকে বিচ্ছিন্ন নয়, এবং মনের শক্তি যে

দেহকে অনেক পরিমাণে নিয়ন্ত্রিত করে, এ-সত্য বর্ত্তমান বিজ্ঞান-সম্মত। কিন্তু মহাত্মা এই বৈজ্ঞানিক সত্যকে প্রমাণ করবার জন্য অনশনব্রত গ্রহণ করেননি। যে উদ্দেশ্যে তিনি এই ভীষণ ব্রত অবলম্বন করেছিলেন, সে উদ্দেশ্য তাঁর প্রায়োপবেশনের ফলে কতটা সিদ্ধ হবে, তাই হচ্ছে আসল বিচার্য্য।

মহাত্মার এই প্রায়শ্চিত্তের ফলে হিন্দুসমাজও যে অনু-প্রায়শ্চিত্ত করবে, এরূপ আশা করা অসঙ্গত ; এবং হরিজন-সমস্যা যে তার চূড়ান্ত সমাধানের পথে বেশি দূর এগোবে, এমনও মনে হয়না। মহাত্মা গান্ধী ১৩।১৪ বৎসর পূর্ব্বে অস্পৃশ্যতা-বর্জ্জনের প্রস্তাব উথাপন করেন। কিন্তু এই এক যুগের আন্দোলনের ফলে হরিজনরা কি হিন্দুসমাজের অন্তর্ভুক্ত হয়েছে ?—ধরুন এই বাঙলার কথা। এ-অঞ্চলে অস্পৃশ্যতার কোন বাড়াবাড়ি নেই। এর প্রথম কারণ, বাঙলাদেশে অধিকাংশ নিম্নশ্রেণীর লোক অস্পৃশ্য বলে গণ্য নয়। দ্বিতীয়তঃ, বাঙলার উচ্চশ্রেণীর অধিকাংশ লোক ইংরাজীশিক্ষিত। ফলে, তাঁরা মানুষকে স্পর্শ করা অধর্ম্ম বলে বিবেচনা করেন না। অথচ আমরা জাতিভেদের গণ্ডির ভিতর বাস করি বলে, সে গণ্ডি লঙ্ঘন করতে প্রস্তুত নই। মনে আমরা অধিকাংশ লোক অস্পৃশ্যতা মানিনে, কিন্তু আমাদের হালচালব্যবহার পূর্ব্বের মতই রয়ে গেছে, বিশেষ কিছু পরিবর্ত্তন হয়নি। কেবলমাত্র বর্ত্তমান যুগে যে-যে স্থলে জীবনযাত্রার জন্য আমরা সেকেলে বন্ধন ঢিলে দিতে বাধ্য হয়েছি, সেই সব স্থলে আমরা ব্যক্তিগতভাবে সুবিধার

খাতিরে কতকটা মুক্তিলাভ করেছি—সামাজিকভাবে নয়। আমাদের জীবনে ও মনে যে মিল নেই, এ-কথা ত সর্ব্বজনবিদিত।

( ৮ )

আসল কথা এই যে, হিন্দুসমাজে জাতিভেদ প্রথা রক্ষা করে হিন্দুনামধারী সকল লোককে একজাতিতে পরিণত করা অসম্ভব। কারণ, জাতিভেদ-প্রথার অর্থই হচ্ছে উচ্চনীচের প্রভেদ। মানুষমাত্রকেই মানুষ হিসেবে গণ্য করা সামাজিক হিন্দুর পক্ষে সহজ নয়। আর আমাদের এই যুগসঞ্চিত সংস্কার ও অভ্যাস একদিনে দূর করা সম্ভব নয়। হিন্দুসমাজ এক নয়,—অসংখ্য ভগ্নাংশের সমষ্টিমাত্র। এই ভগ্নাংশগুলিকে পরস্পরের সঙ্গে যুক্ত করা আমাদের পক্ষে পোলিটিকাল হিসেবে নিতান্ত কাম্য হয়ে উঠেছে; তাই আমাদের পোলিটিকাল নেতারা পুণা-প্যাক্ট প্রভৃতির দ্বারা সে পোলিটিকাল যোগসাধন করবার চেষ্টা করছেন। বলা বাহুল্য, এ-যোগ সামাজিক যোগ নয়। ইলেক্‌শানের ক্ষেত্রে সমাজগঠন করা যায় না। এই উচ্চনীচের অসম্ভব প্রভেদ হিন্দু-সমাজের শুধু পাপ নয়, তার দুর্ব্বলতারও মূল। যতদিন এই ভেদবুদ্ধিকে আমরা আঁক্‌ড়ে ধরে থাকব, ততদিন আমরা জাতকে জাত দুর্ব্বল থেকে ক্রমে দুর্ব্বলতর হব। যে সমাজ আজ দু'হাজার বৎসর ধরে গড়ে উঠেছে, তার হঠাৎ-পরিবর্ত্তন কি করে সম্ভব হতে পারে, তা' বুঝতে পারিনে। অথচ এ পরিবর্ত্তন যে নিতান্ত প্রয়োজন, সে বিষয়ে সন্দেহ নেই। এ-অবস্থায়

দেশের ভদ্রসম্প্রদায় মহাত্মা গান্ধীর মতের সঙ্গে মনে মনে সায় দেবেন; কিন্তু জীবনে তাঁর মতের অনুগামী হবেন না, বা হতে পারবেন না। মহাত্মা গান্ধীর প্রয়োপবেশনের বিষয় দেশে দেদার লেখাপড়া ও বলা-কওয়া হচ্ছে; কিন্তু কি উপায়ে যে তাঁর মনস্কামনা পূর্ণ করা যায়, সে বিষয় বড় কিছু আলোচনা শোনা যায় না। বরং মহাত্মা গান্ধী পোলিটিকাল ক্ষেত্রে শান্তি-স্থাপন করবেন, কি অশান্তির সৃষ্টি করবেন, এই নিয়ে পোলিটি-কাল দল ব্যতিব্যস্ত হয়ে পড়েছেন।

( ৯ )

হরিজন উদ্ধারের অন্তরায় সনাতনপন্থীর দল নয়। কারণ এ-দল স্বল্পসংখ্যক, উপরন্তু এ-যুগের যা' প্রধান শক্তি—শিক্ষালব্ধ জ্ঞান ও বুদ্ধি—সে শক্তিতে তারা বঞ্চিত। সুতরাং শিক্ষিত সম্প্রদায় যদি আমাদের সামাজিক গঠনের পরিবর্ত্তন সাধনে যথার্থ ব্রতী হন, তাহলে সনাতনপন্থীদের দত্ত বাধা তাঁরা অনায়াসে অতিক্রম করতে পারেন। ইংরাজী শিক্ষার ফলে আমরা বহু নূতন আইডিয়াল লাভ করেছি। কিন্তু সেগুলিকে জীবনে প্রতিষ্ঠা করবার সাহস ও চরিত্রবল অর্জ্জন করিনি। অনেক সময় মনে হয় যে, শিক্ষিত লোকের এ-সব আইডিয়ালের সার্থকতা আছে একমাত্র বক্তৃতার ক্ষেত্রে—কর্ম্মক্ষেত্রে নয়। একটু ভেবে দেখলেই দেখা যায় যে, সনাতনপন্থীরা যে-সব কথা মুখ ফুটে বলছেন, সে-সব কথা অনেকটা আমাদেয় শিক্ষিত দলেরই গোপন

মনের কথা। কথায় মনের যে অংশটুকু প্রকাশ পায়, সেইখানেই আমাদের ও সনাতনপন্থীদের মনের অনৈক্য আছে। কিন্তু যে মন জীবনের রূপ দান করে, সে মনে বাদবাকি লোকের সঙ্গে শিক্ষিত লোকের মনের বিশেষ কোন প্রভেদ নেই। কোন সামাজিক প্রথার উপর আমরা হস্তক্ষেপ করতে ভয় পাই, কারণ আমরা আশঙ্কা করি উক্ত পরিবর্ত্তনের ফলে সমাজ বিশৃঙ্খল হয়ে পড়বে। এবং কোন নতুন সমাজ গড়বার শক্তি যে আমাদের আছে, সে বিষয়ে আমাদের কোন ভরসা নেই। হরিজনদের উদ্ধার করবার পূর্ব্বে আমাদের নিজেদের মনকে এই সামাজিক জড়তা থেকে উদ্ধার করতে হবে। [ আষাঢ় ১৩৪০ ]

# দ্বিতীয় প্রস্তাব

( ১ )

আজকের দিনে কি-ঘরের কি-বাইরের বিষয়ে লিখতে বসলেই, বীরবলের কলম ধরবার লোভ হয়। আজকের দিনে যা বড় ঘটনা ঘটে, তার ইংরাজী নাম হচ্ছে Conference। আর Conference ব্যাপারই হচ্ছে বহ্বারম্ভে লঘুক্রিয়া। আজ এক যুগ ধরে যে League of Nations-এর বৈঠক বসছে, তার ফলে আর যাই হোক, জাতিতে জাতিতে কোনও সন্ধি হয় নি। আর, সম্প্রতি বিলেতে যে Economic Conference বসেছে, তাও যে দুদিনে ফেঁসে যাবে, তার সব লক্ষণ দেখা যাচ্ছে; যদি না ইতিমধ্যেই তা ফেঁসে গিয়ে থাকে।

Conference-এর উদ্দেশ্য হচ্ছে পাঁচজনে তর্ক করে একমত হওয়া। কিন্তু যেখানে পাঁচজনের মনের মিল নেই এবং কেউ কারও কথায় বিশ্বাস করে না, এবং সকলে ঠকবার ভয়েই অস্থির,—সেখানে পাঁচজনের পক্ষে একমত হওয়া অসম্ভব। অথচ সকলেই যখন বোঝে যে, পৃথিবীর জাতিমাত্রেই এইরকম পরস্পর রেষারেষির ফলে নিতান্ত দুরবস্থায় পড়েছে, তখন পরস্পরের সঙ্গে সলা-পরামর্শ করে এই আন্তর্জ্জাতিক Economic War-এর একটা আপোষ-মীমাংসা করবার প্রবৃত্তিও অতি স্বাভাবিক। এই জন্যই ইউরোপে আজকাল নানারকম Con-

ference বসে ; এবং সেখানে পরস্পর পরস্পরের সঙ্গে মনের ও মতের অমিল প্রচার করেই, যে যার স্বস্থানে সরে' পড়ে। এ ক্ষেত্রে বীরবলের প্রকৃতির লোক ব্যাপার দেখে হেসে উঠবেন, কারণ তিনি নিষ্কাম ধর্ম্মের চর্চ্চা, অর্থাৎ ফলনিরপেক্ষ বলা-কওয়ার অর্থ বোঝেন না। আমি কিন্তু এই সব Conference-এর ব্যর্থতাকে হাসির জিনিষ মনে করিনে, কান্নার জিনিষও মনে করিনে।

(২)

শুনতে পাই বহুকাল পূর্ব্বে গ্রীক দার্শনিক Plato বলে গিয়েছেন যে, সভ্যতার অর্থই হচ্ছে Force-এর উপর Persuasion-এর জয়। এ কথা সর্ব্বান্তঃকরণে গ্রাহ্য করি, কারণ অগ্রাহ্য করবার কোন সঙ্গত কারণ নেই। মানবসমাজে সভ্যতা বলে যদি কোনও পদার্থ থাকে, আর মানবসমাজে ইভলিউসান বলে যদি কোন ধর্ম্ম থাকে ত, সভ্যসমাজের ইভলিউসানের ইতিহাস Platoর মতই প্রমাণ করে। এ মত গ্রাহ্য করতে অনেকে যে ইতস্ততঃ করবেন, তার কারণ বলপ্রয়োগের ফল যতটা প্রত্যক্ষ, Persuasion-এর ফল আমাদের চর্ম্মচক্ষুর কাছে ততটা প্রত্যক্ষ নয়। বিশেষতঃ এ দেশে আমাদের যখন মারাত্মক বল নেই, তখন আমরা কল্পনায় বলকে খুব বড় করে দেখি। Conference যে কোনও সমস্যার চূড়ান্ত মীমাংসা করতে পারে না, তা আমরা নিত্যই দেখতে পাই ; কিন্তু Force-ই কি

কোন বিষয়ের চূড়ান্ত মীমাংসা করতে পারে?—ইউরোপের গত যুদ্ধের মত বিরাট যুদ্ধ বোধহয় পৃথিবীতে ইতিপূর্ব্বে কখন হয়নি। এর তুলনায় কুরুক্ষেত্রের যুদ্ধকেও Football Match-এর পর্য্যায়ে ফেলা যেতে পারে। কিন্তু গতযুদ্ধ কি কোন মানব সমস্যার মীমাংসা করেছে, না নানা নতুন সমস্যার সৃষ্টি করেছে? অপর কথা ছেড়ে দিলেও, পৃথিবীর বর্ত্তমান আর্থিক দুর্গতি কি গতযুদ্ধের অনিবার্য্য ফল নয়? আর বর্ত্তমান Economic Conference কি গতযুদ্ধরূপ পাপের শাস্তি থেকে উদ্ধার পাবার উপায়ের সন্ধান পাবার চেষ্টা নয়? এক হিসেবে তর্কযুদ্ধের অপেক্ষা অস্ত্রযুদ্ধ আমাদের মনোমত। যুদ্ধের কথা থাকলে সংবাদপত্র সুপাঠ্য হয়ে ওঠে, আর ইকনমিক্সের তর্কে তা আমাদের অধিকাংশ পাঠকের কাছে অপাঠ্য হয়ে পড়ে।

( ৩ )

এর কারণ, নিরীহ লোকে খুন-জখম করতে ভাল না বাসুক, খুন-জখমের কথা শুনতে ও তার অভিনয় দেখতে ভালবাসে।

গড়ের মাঠে নিত্যই দেখা যায় যে, Football Match দেখতে হাজার হাজার লোক উপস্থিত হয়, আর ম্যাচ নামক নকল যুদ্ধ দেখে তাদের কি উৎসাহ, কি আনন্দ হয়! এ আনন্দের কারণ, এ খেলাতে হাতাহাতি আছে, লাথালাথি আছে, আর খুন না হোক জখম আছে।

তারপর সিনেমার এত পসার কেন?—সিনেমাতে চামড়ার

গোলা নিয়ে নয়, রক্তমাংসের রমণীর কায়া নিয়ে না হোক, ছায়া নিয়ে কাড়াকাড়ি, মারামারি আছে ; অন্ততঃ দুদিন আগেও ছিল। আর এর দর্শকের দল আবালবৃদ্ধবনিতা, ছোট-লোক, বড়-লোক সবাই। অপরপক্ষে, ইকনমিক্স্ সম্বন্ধে বক্তৃতা শোনবার নিমন্ত্রণ আমরা ক'জন রক্ষা করি ? যদিও ইকনমিক্সের ক্ষেত্রে হার-জিতের উপর আমাদের জাতির জীবন-মরণ নির্ভর করে। আর অপর দুই ক্ষেত্রে হার-জিতের ফলে কারও কিছু আসে যায় না।

ইকনমিক্সের বিধি-নিষেধ সম্বন্ধে আমরা সম্পূর্ণ উদাসীন, কেননা সম্পূর্ণ অজ্ঞ। এ বিষয়ে কিছু জানবার আমাদের কৌতূহল পর্য্যন্ত নেই। ফলে, খবরের কাগজের সেন্টিমেন্টাল ইকনমিক্সের বুলিগুলো আমরা মুখস্থ করেই সন্তুষ্ট থাকি। কিছু-দিন থেকে আমরা দরিদ্র-নারায়ণের মহা ভক্ত হয়ে পড়েছি, অন্ততঃ মুখে। এর একটী কারণ—ও মনগড়া নারায়ণের পূজায় ভোগ দিতে হয় না। তা' যদি দিতে হত, তাহলে দরিদ্র আমাদের কাছে নারায়ণ না হয়ে রাক্ষস হয়ে উঠত ; যেমন ইংলণ্ডে dole-এর কৃপায় ধনী সম্প্রদায়ের কাছে তারা হয়ে উঠেছে।

## ( ৪ )

ইকনমিক্স্ সম্বন্ধে আমাদের এ অজ্ঞতা, এ ঔদাসীন্যের অনেক কারণ আছে। তার ভিতর একটি স্পষ্ট কারণ এই যে, বঙ্গসাহিত্যে আজ পর্য্যন্ত ইকনমিক্সের স্থান নেই। বাঙলা যে আমরা ইংরেজীর চাইতে ভাল বুঝি, আর ঢের সহজে বুঝি, সে

বিষয়ে সন্দেহ নেই। সুতরাং ইকনমিক্স্ শাস্ত্রের যদি বাঙলা ভাষায় প্রচার হত, তাহলে এ বিষয়ে কোনরূপ মত দেবার অধিকার আমাদের না জন্মালেও, ইকনমিক্স্-শাস্ত্রীদের মতামত বোঝবার অধিকার আমরা লাভ করতুম। ইংরাজিতে যাকে Science বলে, তার সম্বন্ধে আমাদের অধিকাংশ লোকের জ্ঞান কি এই জাতীয় নয়? আজকের দিনে পৃথিবী যে সূর্য্যকে প্রদক্ষিণ করছে, এ সত্য আমরা সকলেই মানি; কিন্তু কি প্রমাণের ফলে এ সত্য আমরা মানতে বাধ্য, তা' কি আমরা সকলেই জানি?

অবশ্য ইকনমিক্স্ ফিজিক্সের তুল্য Science নয়; তবে ধনের সৃষ্টি-স্থিতি-প্রলয়ের যে কতকগুলি মোটা নিয়ম আছে, সে বিষয়ে সন্দেহ করা চলে না। অধ্যাপকরা যদি বাঙলায় কথা কইতেন, ত আমরা সাধারণ লোকে ইকনমিক্সের কতকগুলি সাধারণ নিয়মের সঙ্গে পরিচিত থাকতুম। তাঁরা যে তা' করেন না, তার কারণ তাঁরা অধ্যাপনা করেন ইংরেজী ভাষায়। তার থেকে হয়ত তাঁদের ধারণা জন্মেছে যে, ও শাস্ত্র-বচন বাঙলা ভাষায় রূপান্তরিত করা যেতে পারে না। কারণ পারিভাষিক শব্দে বাঙলা ভাষা দরিদ্র। কিন্তু পরিভাষা বাদ দিয়েও যে ইকনমিক্স্-শাস্ত্র বোঝানো যায়, এ জ্ঞান বোধহয় অধ্যাপকদের নেই। আর এ শাস্ত্রের পরিভাষা যে নানা লোকে নানা অর্থে বোঝেন, অথবা বোঝেন না, তার বহু প্রমাণ আছে। অতএব পরিভাষারূপ জুজুকে ভয় করবার কোন প্রয়োজন নেই।

( ৫ )

বিলেতি অর্থশাস্ত্রও যে বাঙলা ভাষায়, অর্থাৎ যে ভাষায় আমরা লিখি আর পাঁচজনে পড়ে, সেই পরিচিত ভাষাতেই পরিষ্কার করে লেখা যায়, আমি সম্প্রতি তার প্রমাণ পেয়েছি। প্রেসিডেন্সি কলেজের অধ্যাপক ও ইকনমিক্স্ শাস্ত্রে সুপণ্ডিত শ্রীযুক্ত যোগীশচন্দ্র সিংহ গত প্রবাসী-সাহিত্য-সম্মেলনের ইকনমিক-শাখার সভাপতি হিসেবে যে অভিভাষণ পাঠ করেছেন, সে অভিভাষণের ভাষা ইংরাজী নয়—বাঙলা; তাও আবার সাধু বাঙলা নয়, চল্‌তি বাঙলা। উক্ত প্রবন্ধ যে কত সরল ও সহজবোধ্য, তা যাঁর ইচ্ছা তিনি পড়ে দেখতে পারেন।

আর গত মাসের 'প্রবাসী' পত্রিকায় শ্রীযুক্ত অনাথগোপাল সেন নামক কোনও নূতন লেখক স্বর্ণমান সম্বন্ধে একটি চমৎকার প্রবন্ধ লিখেছেন। প্রথমতঃ তিনি যে ভাষায় লিখেছেন, তা' বাঙলা; কারণ প্রবন্ধটি বিনা আয়াসে আদ্যোপান্ত এক নিঃশ্বাসে পড়া যায়।

Gold-Standard ইকনমিক্সের একটি জটিল সমস্যা। এ বিষয় ইকনমিক্সের নানা মুনির নানা মত। শুধু তাই নয়, নানা গভর্ণমেণ্টেরও নানা ব্যবহার। কেউ Gold-Standard আঁকড়ে ধরে আছেন, কেউ বা তা' প্রত্যাখ্যান করেছেন। সে যাই হোক, Gold-Standard-এর পক্ষে কি বলবার আছে, শ্রীযুক্ত অনাথগোপাল সেন তা' অতি সহজ ভাষায়, অতি বিশদ ভাবে আমাদের বুঝিয়ে দিয়েছেন। পরিভাষার সাহায্য তাঁকে

একরকম নিতেই হয় নি। পরিভাষার অনেক গুণ থাকতে পারে, কিন্তু তার মহা দোষ হচ্ছে এই যে, অনেক শাস্ত্রী ঐ পরিভাষাকেই শাস্ত্র বলে ভুল করেন। তখন এই শাস্ত্রের পণ্ডিতে পণ্ডিতে বোঝাপড়া হতে পারে, কিন্তু আমাদের পক্ষে তা' সম্ভব নয়।

( ৬ )

এখন ইকনমিক Conference-এর আলোচনায় ফিরে আসা যাক।

এ শাস্ত্রের শাস্ত্রীরা বহুকাল পূর্ব্বে আবিষ্কার করেছেন যে, বর্ত্তমান অর্থসঙ্কট শুধু আমাদের কিম্বা তোমাদেরই ঘটেনি, তা'দেরও ঘটেছে। অর্থাৎ পৃথিবীতে এমন কোনও দেশ নেই, যে দেশ অর্থের অভাবে বিপন্ন নয়।

ফলে কোন দেশই নিজের চেষ্টায় এ দুর্গতি থেকে উদ্ধার পাবে না। কারণ প্রতি জাতির স্বার্থপরতা এ দুর্গতির অন্যতম কারণ। সুতরাং সকল জাতির একত্র হয়ে মিলেমিশে পরামর্শ করে, এ বিপদ কাটিয়ে ওঠবার উপায় স্থির করতে হবে।

এই কারণেই এই ইকনমিক Conference-এর বৈঠক বসেছে। পৃথিবীর এই আর্থিক দুর্দ্দশা প্রধানতঃ গত যুদ্ধের ফল। এ যুদ্ধের চারটি প্রত্যক্ষ ফল আছে—(১) Reparation বা ক্ষতিপূরণ, (২) যুদ্ধঋণ, (৩) শুল্কবৃদ্ধির দ্বারা আমদানি-রোধ, (৪) টাকার মূল্যের অস্থিরতা।

এই Conferenceএ Ramsay Macdonald ও Chamberlain-এর কথায় বুঝেছিলুম যে, শুল্কের হার কমানো, যুদ্ধঋণ থেকে অধমর্ণ জাতিদের নিষ্কৃতি দেওয়া, ও নানা দেশের টাকার একটা বাঁধাধরা মূল্য স্থির করবার জন্যই এ Conference-এর প্রয়োজন। ইংলণ্ডের প্রধান রাজমন্ত্রী ও আমেরিকার প্রেসিডেন্ট যখন ইতিপূর্ব্বে এ বিষয় গোপনে পরামর্শ করেছিলেন, তখন অনুমান করেছিলুম যে, তাঁরা দুজনে একমত হয়েছেন।

( ৭ )

এ Conferenceএ কিন্তু Reparation-এর কথা ওঠেনি, সম্ভবতঃ এই কারণে যে, ক্ষতিপূরণের প্রধান দেনদার জার্ম্মানী, ও পাওনাদার ফ্রান্স; আর ইতিপূর্ব্বেই আমেরিকার মধ্যস্থতায় সে দেনা-পাওনা মূলতবি রাখা হয়েছে। অর্থাৎ ফ্রান্সের ডিক্রী বজায় আছে, কিন্তু সে ডিক্রীর জারি স্থগিত রাখা হয়েছে।

তারপর যুদ্ধঋণ যেখানে ছিল, সেখানেই রয়ে গিয়েছে। আমেরিকা ইংলণ্ডকে যে টাকা ধার দিয়েছে, সে টাকা সে ছাড়বে না। ইংলণ্ড এ ক্ষেত্রে আংশিক সুদ আদায় দিয়ে তামাদি রক্ষা করেছে। শুধু ইংলণ্ড এবার সোনার বদলে রূপো দিয়েছে।

এত রূপো ইংলণ্ড পেলে কোত্থেকে?—ভারতবর্ষের কাছ থেকে। ভারত-গভর্ণমেণ্টের তহবিলে অনেক রূপো মজুত ছিল, বৃটিশ গভর্ণমেণ্ট সেই রূপো কিনে তাই দিয়ে এ কিস্তির আংশিক টাকা দিয়েছেন!

শ্রীযুক্ত নলিনীরঞ্জন সরকার বলেন যে, বৃটিশ গভর্ণমেণ্ট আমাদের গভর্ণমেণ্টের কাছ থেকে সস্তায় রূপো কিনে, চড়া দামে আমেরিকায় তা চালান দিয়েছেন। ফলে ভারতবর্ষের এক ক্রোর টাকা লোকসান হয়েছে। সরকার মহাশয়ের কথার গভর্ণমেণ্ট কোনও প্রতিবাদ করেন নি। এর কারণ নাকি এই যে, কোন প্রতিবাদ করার প্রয়োজন নেই। একটি ইংরাজী সংবাদপত্র এই মত প্রকাশ করেছেন যে, এ ব্যাপারে ইংলণ্ড লাভবান হতে পারে, কিন্তু ভারতবর্ষ ক্ষতিগ্রস্ত হয়নি। ইকনমিক্‌স্ শাস্ত্রে যাঁদের অন্তর্দৃষ্টি আছে, তাঁরা নাকি এ কথা সহজেই বুঝতে পারেন। আমাদের নেই বলেই আমাদের মনে খট্‌কা লাগে।—সে যাই হোক, এই যুদ্ধঋণ বাইরের কথা হলেও যে আমাদের ঘরে কথা, —এই লেনদেনই তার প্রমাণ।

( ৮ )

গত কিস্তির টাকা ইংলণ্ডকে সোনায় দিতে হয়েছিল। সে সোনাও সরবরাহ করেছে ভারতবর্ষ। এ ক্ষেত্রেও ভারতবর্ষের সহায়তা ব্যতীত ইংলণ্ড তার কিস্তির টাকা দিতে পারত না। ভারতবর্ষ এ ক্ষেত্রে ইংলণ্ডকে তার দায় হতে মুক্ত করেছে; অন্ততঃ Keynes, Slater প্রভৃতি ইংলণ্ডের অগ্রগণ্য ইকনমিক-শাস্ত্রীদের মত তাই।

অনেকের বিশ্বাস, কোটি কোটি টাকার সোনা রপ্তানি করা আমাদের দেশের পক্ষে ক্ষতিকর। গভর্ণমেণ্ট বলেন, তা' নয়।

এখন এ-ক্ষেত্রে কার কথা ঠিক বলা কঠিন। তবে এ কথাও অস্বীকার করা যায় না যে, পৃথিবীর বহু জাতি আইনের দ্বারা সোনা রপ্তানি বন্ধ করেছে; ব্যাপারটা দেশের পক্ষে ক্ষতিকর, এই বিশ্বাসে। শুধু ভারতবর্ষের সোনা রপ্তানির পথ খোলা। এর থেকে এই প্রমাণ হয় যে, অপর জাতির পক্ষে যা ক্ষতিকর, ভারতবর্ষের পক্ষে তা' লাভজনক।

সে যাই হোক, এই সোনার বিনিময়ে ভারতবর্ষ কি পেয়েছে? —অবশ্য সোনা নয়, রূপো নয়, তামা ত নয়ই; অতএব ধরে নিতে হবে যে, ভারতবর্ষ সোনার বদলে কাগজ পেয়েছে—যাকে ইংরাজীতে বলে note। এ সব বিলেতি নোটের বাজারে কাটতি নেই। অতএব এ সব বিলেতি নোট বদলে স্বর্ণবিক্রেতারা দেশী নোট নিয়েছেন। অবশ্য নোটও টাকা; তবে এই কোটি কোটি টাকার নোটের দৌলতে, ভারতবর্ষের টাকার বাজার সস্তা হয়নি। এত নোট যখন বাজারে নেই, তখন গেল কোথায়? সুতরাং বাইরের কেনা-বেচার কারবার আসলে ঘরেরই লাভ-লোকসানের কথা।

(৯)

এই ইকনমিক Conference-এর ফলে কোন জাতিই যুদ্ধ-ঋণের দায় থেকে অব্যাহতি পায়নি, কোন জাতিরই tariff-এর প্রাচীর ভেঙ্গে পড়ে নি, আর এক দেশের টাকার সঙ্গে অপর দেশের টাকার চিরসম্বন্ধও স্থির হয়নি; আর সম্ভবতঃ হবেও না।

Exchange-এর সমস্যা ইকনমিক্‌সের বিষম কুটিল সমস্যা। ইউরোপের পলিটিক্যাল সঙ্ঘ যে এ সমস্যাকে সরল করতে পারবেন, এরূপ আশা করা বৃথা; কারণ পলিটিসিয়ানরাই এ সমস্যাকে কুটিল করে তুলেছেন।

যে সব জাতি Gold-Standardকে ত্যাগ করেনি, সে সব জাতি বলছে যে, অন্ততঃ পাউণ্ডের সঙ্গে ডলারের বিয়ে দেওয়া হোক; যেমন আমাদের দেশের গভর্ণমেণ্ট টাকার সঙ্গে পাউণ্ডের বিয়ে দিয়ে বসে আছেন। এই অবিচ্ছেদ্য বিবাহের ফল প্রকারান্তরে Gold-Standard বজায় রাখা। আমেরিকা যে এ প্রস্তাবে সম্মত হবে, তার কোনই সম্ভাবনা নেই। কেননা, এ প্রস্তাব গ্রাহ্য করলে inflation বন্ধ করতে হয়। সুতরাং এ Conferenceএ নানা সমস্যার বিচার হবে, কিন্তু কোন বিষয়েই দশে মিলে এক রায় দেবে না। তৎসত্ত্বেও বলি, এ Conference একেবারে নিরর্থক নয়। অনেকের বিশ্বাস ছিল যে, পাঁচজনকে একত্র করতে পারলেই সকল গোল মিটে যাবে। সে বিশ্বাস যে ভুল, এ Conference-এর ব্যর্থতাই তা' প্রমাণ করবে। ইকনমিক Nationalism যখন লোকের মনে প্রভুত্ব করছে, তখন এই সব international সঙ্ঘ, national মন নিয়ে international বিষয়ে একমত হতে পারবে না। ইকনমিক্‌সের বিধি-নিষেধ সর্ব্বসাধারণ, কিন্তু পলিটিক্যাল বিধি-নিষেধ বিশেষ করে জাতিগত।

( ১০ )

এই সময়েই বিলেতে আর একটি বৈঠক বসেছে, ভারত গভর্ণমেণ্টের Constitution নূতন করে গড়বার জন্য। এ গড়নটা যে কি হবে, তা' White Paper-এই প্রকাশ। এই White Paper-এর কি রদ-বদল করা হবে, তারই আজ বিচার চলেছে। উক্ত প্রস্তাবের স্বপক্ষ ও বিপক্ষদের সাক্ষী নেওয়া, উকিলদের বাগ্জাল শোনা হচ্ছে। রায় কি হবে, দুদিন পরেই জানা যাবে।

শ্রীযুক্ত নৃপেন্দ্রনাথ সরকার বিলেত থেকে লিখেছেন যে, ও খসড়ার বিশেষ কোন বদল হবে না। White Paper-এর বিপক্ষে দু'দল দাঁড়িয়েছেন। বিলেতে Churchill প্রমুখ Conservativeরা, এবং এ-দেশে কংগ্রেসওয়ালারা।

আমাদের দেশের খবরের কাগজ পড়ে' মনে হয়, Churchillপ্রমুখ Conservativeদের এ বিপক্ষতা শুধু বিপক্ষতার কপট অভিনয় ;—আসলে Baldwin ও Churchill একমত।

আমার বিশ্বাস অন্যরূপ। বিলেতে সব দলের পলিটিসিয়ানরা সব বিষয়ে একমত নন।

Baldwin-এর মত যে, তিনি ও তাঁর সহ-মন্ত্রীরা অবস্থা বুঝে ব্যবস্থা করেছেন। Churchill-দলের মতে ঐ ব্যবস্থাতেই ভারত গভর্ণমেণ্টের অবস্থার ঘোর পরিবর্ত্তন হবে ; আর সে নূতন অবস্থার নাম ভীষণ দুরবস্থা। কার দুরবস্থা ? দেশের লোকের না ইংরাজের ?—এঁদের মতে উভয়েরই।

কিন্তু Conservative সঙ্ঘে Churchill-এর দল ভোটে

হেরে গেছেন, Baldwin-এর দল জিতেছেন। এর থেকে অনুমান করা যায়, Churchill-এর বিপক্ষতায় White Paper-এর দল বিশেষ বিচলিত হবেন না।

( ১১ )

এই প্রস্তাবিত নব Constitution-এর গোড়ায় গলদ এই যে, সেটি জাতিভেদের উপর প্রতিষ্ঠিত। আমাদের ভিতর সামাজিক জাতিভেদ আছে, সেই জাতিভেদ এখন পলিটিক্সে ডবল প্রমোশান পাবে। আমরা আমাদের সামাজিক জাতিভেদ গুণকর্ম্মের ভেদপ্রসূত বলে মনকে প্রবোধ দিতে পারি ;—কিন্তু এই পলিটিক্যাল জাতিভেদ যে গুণকর্ম্মের বিভাগের উপর প্রতিষ্ঠিত হবে, এমন কথা মুখেও আনবার জো নেই।

ভবিষ্যৎ লাট-কাউনসিলে দেশী রাজারা হবেন এক জাত, মুসলমানরা আর এক জাত, হরিজনরা আর এক জাত, ইংরাজরা আর এক জাত, আর জাতি-হিন্দুরা অর্থাৎ আমরা হব পঞ্চম জাত। আর আমরাই হব সংখ্যায় নগণ্য। জাতি-হিন্দুরা যে অধিকাংশই শিক্ষিত, অর্থাৎ ইংরাজী-শিক্ষিত, সে বিষয়ে কোন সন্দেহ নেই। আর শিক্ষার যদি কোন ফল থাকে ত জাতি-হিন্দুরাই যে পলিটিক্যাল হিসাবে গুণী, সে বিষয়েও সন্দেহ নেই ; কিন্তু লাট-দরবারে এ গুণের কোনও মান্য নেই। কার কি ধর্ম্ম, তার উপরই লোকের পলিটিক্যাল কর্তৃত্ব নির্ভর করবে। আমরা যাকে democratic গভর্ণমেণ্ট বলে জানি, তা অবশ্য এ পদ্ধতিতে গড়া নয়।

শ্রীযুক্ত নৃপেন্দ্রনাথ সরকার বলেন, এ কাঠামোর কোনও বদল হবে না। আর বাঙলার দরবারে আমাদের প্রতিনিধিরা কোণঠাসা হয়ে থাকবে। বাঙলার এ অবস্থা হয়, তা' নাকি বাকী ভারতবর্ষেরও অভিমত। এর কারণ, বাঙালীরা নাকি বাঙলাকেই ভারতবর্ষ বলে গণ্য করে।

( ১২ )

তারপর White-Paper-এর প্রস্তাবিত Safeguard গুলি সবই বজায় থাকবে। আমাদের ভাবী গভর্ণমেণ্টের দেশী মন্ত্রীদের হাতে যে সমরবিভাগ ও অর্থবিভাগ তুলে দেওয়া হবে না, এ বিষয়ে বিলেতের সকল রাজনৈতিক দলের কর্ত্তাব্যক্তিরা একমত। গভর্ণমেণ্টমাত্রেরই প্রধান বল হচ্ছে অস্ত্রবল ও অর্থবল। এ দুই বল হস্তান্তর করে ইংরেজ সরকার যে সাক্ষীগোপাল হয়ে এখানে বসে থাকবেন, আশা করি এ আশা কেউ করেন নি।

White-Paper-এর প্রধান পৃষ্ঠপোষক Baldwin সাহেব স্পষ্ট করে বলেছেন যে, ভারতবর্ষের Fiscal policy দেশী মন্ত্রীদের মতানুযায়ী হবে না। তিনি বলেন বৃটিশ সাম্রাজ্যের যত Dominions আছে, তাদের সঙ্গে ইংলণ্ডের যত মতান্তর ও মনান্তর ঘটেছে, সবই এই Fiscal policy নিয়ে। অবশ্য Dominionরা কালক্রমে এ বিষয়ে স্বাতন্ত্র্য লাভ করেছে। তা' যে করেছে তার প্রমাণ, বর্ত্তমান Economic Conferenceএ, Canada ইংলণ্ডের সঙ্গে একমত হতে পারছে না। সুতরাং ভারতবর্ষকে বর্ত্তমানে এ বিষয়ে স্বাতন্ত্র্য দেওয়া অসম্ভব। ধরুন

যদি লাট-কাউন্‌সিলের বড়কর্ত্তারা দেশীলোক হতেন, তাহলে খুব সম্ভবতঃ দেশ থেকে সোনা রপ্তানি বন্ধ করতেন, আর সস্তাদরে রূপোও বিক্রী করতে রাজী হতেন না। ফলে, যুদ্ধঋণের সুদ দিতে ইংলণ্ডকে কি মুস্কিলেই পড়তে হত। এ যুগের যত পলিটিক্যাল সমস্যা, একটু তলিয়ে দেখলে দেখা যায় সবই আসলে বর্ণচোরা ইকনমিক-সমস্যা।

( ১৩ )

শ্রীযুক্ত নৃপেন্দ্রনাথ সরকার বিলেতে গিয়ে আবিষ্কার করেছেন যে, বাকী ভারতবর্ষের পলিটিসিয়ানরা বাঙালীর প্রতি অনুকূল নন। পূর্ব্বে যাঁরা Round Table Conferenceএ গিয়েছিলেন, তাঁদের মুখে এই একই কথা শুনেছি। অপর প্রদেশের এই বাঙালী-বিরাগের কারণ কি?

এর কারণ, বাঙলা বহুকাল পূর্ব্বে স্বাতন্ত্র্য অবলম্বন করেছে, এবং বাঙালীরা নিজেদের ভারতবর্ষের শ্রেষ্ঠ জাত বলে প্রমাণ করবার চেষ্টা করেছে। অন্য প্রদেশের পলিটিসিয়ানদের মতে, কলিকাতা বৃটিশ-ভারতবর্ষের রাজধানী ছিল বলে বাঙালীরা এতদূর দেমাকে হয়ে উঠেছিল। কলিকাতা রাজধানী হওয়ায় বাঙালী মনের কি বিকার ঘটেছিল, সে কথা এখন থাক।

কিন্তু যে, বাঙালীরা সমগ্র ভারতবর্ষে বুক ফুলিয়ে বেড়াত, তারা যে কলিকাতা বিশ্ববিদ্যালয়ে শিক্ষাপ্রাপ্ত সম্প্রদায়—সে বিষয়ে আর সন্দেহ নেই।

গত শতাব্দীতে, সমগ্র উত্তর-পশ্চিমে ও মধ্যপ্রদেশে যে

বাঙালী অধ্যাপক ও বাঙালী উকিলই প্রভুত্ব করত, সে-কথা অস্বীকার করা চলে না। এবং এই সূত্রেই বাঙালী তার বিদ্যা-বুদ্ধির পরিচয় দেয়।

আমরা যে-সব বাঙালীকে বাঙলার গৌরব মনে করি, তাঁরা যে সকলেই কলিকাতা বিশ্ববিদ্যালয়ের হাতে গড়া লোক, তা' অবশ্য নয়। রামমোহন রায়, ঈশ্বরচন্দ্র বিদ্যাসাগর ও রবীন্দ্রনাথ ঠাকুর কোনকালেই বিশ্ববিদ্যালয়ের ধার ধারেন নি। কিন্তু অধিকাংশ বাঙালী যে বিশ্ববিদ্যালয়ের কৃপায় গণ্যমান্য হয়ে উঠেছিলেন, এ-ত প্রত্যক্ষ সত্য। জাতি হিসেবে বাঙালীর প্রাধান্য তার শিক্ষার উপরেই নির্ভর করত।

( ১৪ )

বোধহয় এই কারণেই ভারতবর্ষের নানা প্রদেশে নানা জাতের বিশ্ববিদ্যালয় গজিয়ে উঠেছে। এক হিসেবে এ অতি সুখের কথা। এত বড় বিরাট দেশের উচ্চ শিক্ষা দুটি তিনটি বিশ্ব-বিদ্যালয় দিয়ে উঠতে পারে না। ইংরাজীতে একটি কথা আছে— the more the merrier। সুতরাং এ ব্যাপারটা বিশেষ আনন্দের কারণ হত, যদি প্রতি বিশ্ববিদ্যালয়ের পিছনে একটি বিষম অর্থসমস্যা না থাকত।

কাগজ খুললেই দেখতে পাই, অনেক বিশ্ববিদ্যালয় টাকার অভাবে নাকি কাঁদছে। কলিকাতা বিশ্ববিদ্যালয়ের টাকা নেই, কাশীর হিন্দু বিশ্ববিদ্যালয়ের ভিক্ষার ঝুলি রাজারাজড়ার দরবারে নিত্য উপস্থিত করা হচ্ছে। এলাহাবাদ University তার

খরচ কুলোতে পারে না; এবং আমার বিশ্বাস—অন্য বিশ্ববিদ্যালয়গুলিও সমবস্থ।

বহুকাল পূর্ব্বে জনৈক ইংরাজ educationist-এর বইয়ে পড়ি যে, প্রতি জাতি তার শিক্ষার coat according to cloth কাটতে বাধ্য। কারণ বিশ্ববিদ্যালয়ের অপর যা' গুণ থাক আর না থাক, এ সব বিশ্ববিদ্যালয়ের গোড়ায় আছে জাতীয় ইকনমিক অবস্থা। অর্থাৎ আমাদের কাপড় কম, কিন্তু আমরা মস্ত মস্ত coat কাটতে ব্রতী হয়েছি। আমরা একবার ভেবেই দেখি নে যে, আমাদের জাতির পক্ষে এতটা উচ্চ শিক্ষার প্রয়োজন আছে কি না। আমরা কি দেশশুদ্ধ লোককে ব্রাহ্মণ করে তুলতে চাই? এত ব্রাহ্মণের ভিক্ষে যোগাবে কে! আমাদের দেশে শিক্ষাবিস্তারের অগাধ অবসর আছে। কিন্তু উচ্চ শিক্ষার তেমন অভাব নেই, যেমন আছে লোক-শিক্ষার। উচ্চ শিক্ষারও অবশ্য প্রয়োজন আছে, কিন্তু সে বহুলোকের জন্য নয়-স্বল্প সংখ্যক লোকের জন্য। কারণ উচ্চ শিক্ষার অর্থ যাই হোক,—তা' যে লোক-শিক্ষা নয়, তা বলাই বাহুল্য। উচ্চ শিক্ষা Compulsory নয়, Freeও নয়।

উচ্চশিক্ষা যে বহু অর্থব্যয় করে অর্জ্জন করতে হয়, সে বিষয়ে আচার্য্য প্রফুল্লচন্দ্র রায় আমাদের দৃষ্টি আকর্ষণ করেছেন। গত মাসের প্রবাসীতে তিনি এ বিষয়ে যে নাতিহ্রস্ব প্রবন্ধ লিখেছেন, সে প্রবন্ধ আমি সকলকে পাঠ করতে অনুরোধ করি।

আমি পূর্ব্বে বলেছি যে, বিশ্ববিদ্যালয়ের কর্ত্তৃপক্ষেরা অর্থের

অভাবে কাতর হয়ে পড়েছেন। অপর পক্ষে, এ শিক্ষা লাভ করতে বিদ্যার্থীদের অর্থাৎ আমাদের মধ্যবিত্ত সম্প্রদায়ের কি বিপুল অর্থব্যয় করতে হয়, তার হিসেব আচার্য্য প্রফুল্লচন্দ্র রায় আমাদের দিয়েছেন। তিনি বলেন যে, পাঞ্জাবে প্রতি ছাত্রকে মাসে ১৫০ থেকে ২০০ টাকা পর্য্যন্ত শিক্ষালাভের দণ্ড দিতে হয়। এ কথা শুনে চমকে উঠতে হয়। পাঞ্জাবের প্রতি কলেজ কি রাজকুমার কলেজ? আমাদের ধারণা ছিল যে, বাঙলার তুলনায় পাঞ্জাব দরিদ্র দেশ। কলেজের ছেলেদের এত টাকা লাগে কিসে?—শুনতে পাই, বিলেতি পোষাকে। বিলেতি শিক্ষা চর্চ্চার অর্থ কি বিলেতি পোষাকের চর্চ্চা!

বাঙলায় অবশ্য বিদ্যাশিক্ষার দাম এর চাইতে ঢের কম। ছেলেদের মাসখরচা বোধহয় গড়পড়তা মাসিক পঞ্চাশ টাকা। কিন্তু এই পঞ্চাশ টাকাই বাঙলার মধ্যবিত্ত সম্প্রদায় কি অক্লেশে দিতে পারেন? মেয়ের বিয়ে দেওয়ার চাইতে ছেলেকে B. A. বানাবার ব্যয় সম্ভবতঃ কম নয়। যুগপৎ কন্যাদায় ও পুত্রদায়-গ্রস্ত বাঙ্গালী ভদ্রলোকের আথিক অবস্থা যে ভীষণ, তা' বলাই বাহুল্য। এই বিদ্যাশিক্ষার ফলে বাঙালী জাতির দারিদ্র্য বাড়ছে না কমছে, তা' সকলেরই ভেবে দেখা কর্ত্তব্য। কারণ, জাতীয় দারিদ্র্য উপেক্ষার বিষয় নয়।

( ১৬ )

যাঁরা বলেন যে, "অর্থমনর্থম্ ভাবয় নিত্যং" তাঁদেরও জিজ্ঞাসা করি যে, উচ্চশিক্ষা লাভ করে কি বাঙালী জাতি যথার্থ শিক্ষিত

হচ্ছে? রায় মহাশয় বলেন—না। তাঁর কথা তাঁর মুখেই শোনা যাক—

"আমার এই বিজ্ঞান-মন্দিরে যে-সমস্ত ছাত্র B. Sc. Honours লইয়া প্রবেশ করে, তাহাদের সামান্য সামান্য বিষয়ের অজ্ঞতা দেখিয়া আমি হতবুদ্ধি হইয়া যাই। বিশ্ববিদ্যালয়ের তথাকথিত শিক্ষা যে কিরকম মেকী ও ঝুটা, তাহা উপরিলিখিত দৃষ্টান্তদ্বারা প্রতিপন্ন হয়। অর্থাৎ প্রতি দশজনের ভিতর নয়জন হায়দ্রাবাদ কোথায় বলিতে অক্ষম, এবং 'গাঁথিব নূতন মালা রচিব মধুচক্র' কদাচিৎ তাহাদের কর্ণকুহরে প্রবেশ করিয়াছে। পাঠ্য-পুস্তক তালিকাভুক্ত কোন বিষয়ের বাহিরে যে কিছু শিখিতে হয়, ইহা বিশ্ব-বিদ্যালয়ের উপাধিপ্রার্থিগণ একপ্রকার ভুলিয়া গিয়াছে। কোনরকমে নোট মুখস্থ করিয়া 'তক্‌মা' পাইলেই হইল। বিদ্যাশিক্ষা আবার কি?" [ উদয়ন, আষাঢ়, ১৩৪০ ]

অথচ Science College-ই বিশ্ববিদ্যালয়ের অপূর্ব্ব কীর্ত্তি।

এর থেকে দেখা যায় যে, কি-ঘরে কি-বাইরে, সর্ব্বত্রই এ যুগের প্রধান সমস্যা হচ্ছে বর্ত্তমান দুর্গতির সমস্যা। আর বিদ্বান বুদ্ধিমান লোকদের চিত্ত ঘোর অব্যবস্থিত। ফলে, আজকের দিনে সত্যকথা বলতে বসলে, প্রিয়কথা বলা যায় না। আমার এই মনোভাবকে যদি কেউ pessimism বলেন, তাহলে তাঁর কথার প্রতিবাদ করব না। আমি বাঙালী, অতএব বাঙালী জাতির economic, political ও educational উল্টো-প্রগতির সব লক্ষণ দেখে মনমরা হয়ে গিয়েছি। [ শ্রাবণ, ১৩৪০ ]

# তৃতীয় প্রস্তাব

( ১ )

আমরা উকিলই হই, ডাক্তারই হই, বণিকই হই, সাহিত্যিকই হই,—আমরা কেউই পলিটিক্স্ সম্বন্ধে উদাসীন নই। এর কারণ, এ-যুগে আমাদের মনকে বিষয়-বিশেষে গণ্ডিবদ্ধ করা অসম্ভব। আমরা যে-কোন বিষয়ের ব্যবসা কিংবা চর্চ্চা করিনে কেন, একমাত্র সেই বিষয়ে মনকে আবদ্ধ রাখা অসাধ্য; কারণ, মানুষের সমগ্র মনটি তার ব্যবহারিক মনের চাইতে ঢের বড়। ধরুন, আমি যদি কবি হতুম, ত আমার সমস্ত মনটি ফুল ও চন্দ্রালোক দিয়ে ভরিয়ে দিতে পারতুম না। মনের অনেক অংশ পতিত থাকত, যা'তে চারপাশের ঘটনা আর চারপাশের কথাবার্ত্তা উড়ে এসে জুড়ে বসত। আমরা কল্পনার রাজ্যে সংসার পাততে পারিনে, আর পলিটিক্সের বিষয় হচ্ছে জাতীয় ঘরকরণার বিষয়; সুতরাং পলিটিক্স্ সম্বন্ধে আমরা মুখে মৌন থাকলেও মনে আল্‌গা থাকতে পারিনে।

( ২ )

শুধু একালে নয়, কোনকালেই সাহিত্যিকেরা পলিটিক্স্ এড়িয়ে যেতে পারেননি। ভারতবর্ষের হিন্দুযুগে কালিদাসের মত আর দ্বিতীয় কবি জন্মায় নি,—অবশ্য ব্যাস-বাল্মীকিকে বাদ

দিয়ে। তবুও কালিদাস এতটা political-minded ছিলেন যে, তাঁর 'রঘুবংশ' থেকে একটা গোটা রাজধর্ম্ম উদ্ধার করা যায়। অন্ততঃ নবীন পণ্ডিতের দল কালিদাসের কাব্য থেকে তাঁর পলিটিকাল আত্মা উদ্ধার করতে পারেন। বলা বাহুল্য কালিদাসের সেকেলে পলিটিক্স্, আমাদের একেলে পলিটিক্স্ নয়, এবং তাঁর অনেক মতামত শুনে আমরা অবাক হ'য়ে যাই; কারণ, সেকালের সামাজিক অবস্থা একালের সামাজিক অবস্থা নয়। ফলে, সেকালের সামাজিক মন একালের সামাজিক মনও নয়।

( ৩ )

আমি কালিদাসের কতকগুলি কথা, তাঁর পলিটিকাল মতামতের নমুনা হিসেবে উদ্ধৃত ক'রে দিচ্ছি। তার থেকে সকলেই দেখতে পাবেন যে, আমাদের মন তাঁর কথায় পূরো সায় দিতে পারে না।

তিনি ইক্ষ্বাকুবংশের রাজা দিলীপের গুণবর্ণনাসূত্রে বলেছেন যে;—

"রেখামাত্রমপি ক্ষুণ্ণাদামনোর্বর্ত্ম'নঃ পরম্।
ন ব্যতীয়ুঃ প্রজাস্তস্য নিয়ন্তনে'মিবৃত্তয়ঃ॥

( রঘুবংশ, ১ সর্গ—১৭ শ্লোক )

অস্য বাঙলা,—

"সারথীচালিত রথের চক্র যেমন পূর্ব্ববর্ত্তী রথের বর্ত্ম অর্থাৎ দাগ হইতে একটুও এদিকে ওদিকে যায় না, সেইরূপ তাঁহার

প্রজাগণও তদীয় শাসন-প্রভাবে মনুর সময় হইতে প্রচলিত চিরাচরিত আচারপদ্ধতি হইতে বিন্দুমাত্র বিচলিত হইত না।” (রাজেন্দ্রনাথ বিদ্যাভূষণ কৃত অনুবাদ)।

মানুষকে রেলের গাড়ীর মত বাঁধাপথে চলতে রাজা বাধ্য করবেন, এ কথা শুনে আমরা চমকে উঠি। এখন জিজ্ঞাসা করি, সে যুগে কি হরিজন-সমস্যা উঠতে পারত?

তিনি অতিথি নামক আর একটি রাজার বিষয় বলেছেন যে,

“কাতর্য্যং কেবলা নীতিঃ শৌর্য্যং শ্বাপদচেষ্টিতম্।
অতঃ সিদ্ধিং সমেতাভ্যামুভাভ্যামন্বিয়েষ সঃ॥

(রঘুবংশ, ১৭ সর্গ—৪৭ শ্লোক)

অর্থাৎ “একমাত্র নীতি অনুসরণ করা কাপুরুষতা; আর একমাত্র শৌর্য্যের দ্বারা শাসন করা পশুধর্ম্ম।” একমাত্র বলের উপর রাজধর্ম্ম প্রতিষ্ঠিত করা যে পশুধর্ম্ম, একথা মহাত্মা গান্ধীও সর্ব্বান্তঃকরণে গ্রাহ্য করবেন; কিন্তু কেবল নীতির উপর রাজধর্ম্ম প্রতিষ্ঠিত করা যে “কাতর্য্য”, এ কথা এ যুগে কোন সহৃদয় লোক গ্রাহ্য করবে কি?

তারপর কামপঙ্কে নিমগ্ন লম্পটচূড়ামণি রাজা অগ্নিবর্ণের বিষয় তিনি বলেছেন যে, প্রজারা তাঁর দর্শন প্রার্থনা করলে তিনি

“তদ্‌গবাক্ষবিবরাবলম্বিনা কেবলেন চরণেন কল্পিতম্॥”

(রঘুবংশ, ১৯ সর্গ—৭ শ্লোক)

অর্থাৎ তিনি গবাক্ষের ভিতর দিয়ে পা ঝুলিয়ে দিতেন, এবং প্রজারা তাঁর শ্রীচরণখানি দর্শন ক’রেই কৃতার্থ হ’ত। রাজভক্তির

এমন হাস্যকর ট্রাজেডি কালিদাসের ন্যায় মহামনীষির চোখ এড়িয়ে যায়নি। এ কথা শুনে হাসিও পায়, কান্নাও পায়।

( ৪ )

এখানে কালিদাসের কথা তুললুম, সংস্কৃত-সাহিত্যে আমার বিদ্যে দেখাবার জন্যে নয়, কিন্তু শুধু এই বিষয়ে পাঠকদের দৃষ্টি আকর্ষণ করবার জন্যে যে, কালিদাসের মত মহাকবিও পলিটিক্সের পাশ কাটিয়ে যেতে পারেন নি। রাজা-রাজড়ার ideal ছবি আঁকতে হ'লে, সেকালের রাজধর্ম্মের ideal সম্বন্ধে নীরব থাকা অসম্ভব।

কালিদাসের কথা অবশ্য আমাদের ঘরের কথা, অর্থাৎ সেই ঘরের—যে ঘর আমাদের আর নেই, আর কখনো ফিরেও আসবে না। ইংরেজী ভাষায় বলে,—history repeats itself; কথাটা সম্পূর্ণ সত্য নয়, কারণ history শব্দের অর্থই হচ্ছে তাই, যার আর পুনরাবৃত্তি নেই। ইতিহাসমাত্রেই পরিবর্ত্তনের ইতিহাস; সে পরিবর্ত্তনে মানবসমাজের উন্নতিই হোক, আর অধোগতিই হোক।

সুতরাং কালিদাসের ideal এ যুগে গ্রাহ্য নয়। অপরপক্ষে আমি যদি কালিদাসের যুগে জন্মাতুম, তাহলে সম্ভবতঃ তাঁর রাজনীতি, আদর্শ রাজনীতি ব'লে গ্রাহ্য করতুম। রবীন্দ্রনাথ যাকে "কালান্তর" বলেন, তার ফলে নতুন সমস্যার সৃষ্টি হয়, এবং তার সমাধানের জন্য নতুন ideal-এর জন্ম হয়। দেশের সঙ্গে

দেশের অবশ্য স্পষ্ট প্রভেদ আছে, কিন্তু কালের সঙ্গে কালের প্রভেদ তার চাইতেও বেশি স্পষ্ট। সুতরাং সংস্কৃত সাহিত্যের "রাজনীতি"র অর্থ আর বাঙলা "রাজনীতি"র অর্থ যে সম্পূর্ণ বিভিন্ন, সে কথা বলাই বাহুল্য। আমি যখন বলেছি যে, কালিদাসও politics-এর বিষয় কবিত্ব করেছেন, তখন এ কথাটাও বলা দরকার যে, তাঁ'র পলিটিক্স আর বর্ত্তমানের পলিটিক্স সম্পূর্ণ বিভিন্ন। এর থেকে এই অনুমান করা যায় যে, সংস্কৃত যুগের পলিটিক্সের এ যুগে কোনও সার্থকতা নেই। চাণক্য এ যুগে আমাদের পলিটিকাল গুরু হ'তে পারেন না।




( ৫ )

এখন ঘরের কথায় ফিরে আসা যাক।

বর্ত্তমানে বাঙলার যুগপ্রবর্ত্তক সাহিত্যিক হচ্ছেন বঙ্কিমচন্দ্র ও রবীন্দ্রনাথ। এঁদের মধ্যে কেউ যে পলিটিক্স সম্বন্ধে উদাসীন নন, সে কথা বলাই বাহুল্য। এই বিংশ শতাব্দীর প্রথম ভাগে বঙ্কিমের 'আনন্দমঠ' যে, দেশের যুবকের মন উত্তেজিত ও চঞ্চল ক'রে তুলেছিল, সে কথা কি আর বলবার প্রয়োজন আছে? আজ অবশ্য আমরা 'আনন্দমঠে'র মায়া কাটিয়েছি, কারণ আজকের দিনে বাঙলা নিরানন্দপুরী হ'য়ে উঠেছে। তারপর, বাঙলার পলিটিক্সে রবীন্দ্রনাথের প্রভাব ত স্পষ্ট। এঁদের দু'জনের কেউ অবশ্য পলিটিসিয়ান নন, কারণ শাসনযন্ত্রের মেরামতের কাজে এঁরা কেউ হাত লাগান নি। এঁরা যা'

বদলাতে চেয়েছেন, তা' হচ্ছে স্বজাতির মন। সাহিত্যের কারবারই হচ্ছে মানুষের মন নিয়ে।

অপরপক্ষে আমাদের মত খুল্ল-সাহিত্যিকদের মন, চারপাশের প্রত্যক্ষ reality-র বহু পরিমাণে অধীন; কারণ, আমাদের কল্পনার দৌড় খুব লম্বা নয়। আর এ-reality, লোকে যাকে বলে পলিটিক্স, তার সঙ্গে নিঃসম্পর্ক নয়। বিশেষতঃ, বর্ত্তমান যুগে political mind হচ্ছে সাধারণ লোকের মনের একটা অঙ্গ। কারণ, এই পলিটিক্সের ভিতর ধর্ম্মের কথাও আছে, অর্থের কথাও আছে। আমার বিশ্বাস, এ-যুগের পলিটিক্সের মোটা কথা হচ্ছে economics. আর অর্থের সঙ্গে সাহিত্যের কোন সম্বন্ধ না থাকতে পারে, কিন্তু সাহিত্যিকের সঙ্গে অর্থের সম্পর্ক অতি ঘনিষ্ঠ। সুতরাং আমরা সাহিত্যিকেরাও পলিটিক্সের মতিগতি সম্বন্ধে দু'চার কথা বলতে বাধ্য,—পলিটিসিয়ানরা আমাদের পক্ষে এ-আলোচনা যতই অনধিকারচর্চ্চা মনে করুন না কেন।

## ( ৬ )

এখন সাহিত্যিকের কৈফিয়ৎ ছেড়ে তথাকথিত চারপাশের reality-তে ফিরে আসা যাক। আমি অনুমান করেছিলুম যে, বিলেতের ইকনমিক্ কন্‌ফারেন্স ব্যর্থ হবে। ইতিমধ্যে হয়েছেও তাই। প্রতি দেশের প্রতিনিধিরা নিজ নিজ জাতীয় স্বার্থ রক্ষা করতেই চেষ্টা করেছেন; কারণ, পৃথিবীর বর্ত্তমান ইকনমিক্

দুর্গতি হ'তে উদ্ধারের কোনও পথ আবিষ্কার করতে সক্ষম হন নি। অস্ত্রশস্ত্রের যুদ্ধে পরিণামে এক পক্ষের হার হয়, অন্য পক্ষের জিত হয়। কিন্তু ইকনমিক্ যুদ্ধের ধর্ম্ম হচ্ছে এই যে, এর ফলে সকল পক্ষেরই একসঙ্গে হার হয়। আর এই হারের অন্যতম ফল হচ্ছে পৃথিবীর ইকনমিক্ অধঃপতন। ইকনমিক্ যুদ্ধ বন্ধ হ'লেই যে কলকারখানা সব আবার পূরো দমে চলবে, কুলি-মজুরেরা সব খাটতে আরম্ভ করবে, আর পৃথিবী ফের ধনধান্যে পূর্ণ হয়ে উঠবে, এমন কোনও কথা নেই। এ experiment-এর ফল কি হবে, সে ভবিষ্যতে দেখা যাবে; অবশ্য যদি পৃথিবীর প্রবলপরাক্রান্ত জাতিরা এ experiment করতে রাজি হন। কিন্তু যেখানে মনের ও মতের মিল নেই, সেখানে সে experiment করবার সম্ভাবনাও নেই।

আমরা দূর থেকে রয়টারের মুখে যে খবর পাই, তাতে মনে হয়, ইকনমিক্স্ শাস্ত্রে যাকে বলে stability of money, তারই ব্যবস্থা করবার জন্য এ কনফারেন্স বসেছিল। জনৈক ইংরেজ ইকনমিষ্ট কিছুদিন পূর্ব্বে লিখেছেন যে,—

"Commercial crises are not due to prices going up and then down : but on the contrary, the movement of prices is the result of the crises."

এ শাস্ত্রবচন যদি সত্য হয়, তাহলে crises-এর চিকিৎসা না করে, তার একটি উপসর্গের চিকিৎসার চেষ্টা যে ব্যর্থ হবে, সে ত ধরা কথা।

( ৭ )

এই সব দেখেশুনে মনে হয়, আমরা আদার ব্যাপারী, জাহাজের খোঁজে আমাদের কি দরকার? এর চেয়ে আমাদের ঘরের কথা নিয়েই নাড়াচাড়া করা ভাল। কিন্তু দুঃখের বিষয় আমাদের ঘরের কথাও তেমন স্পষ্ট নয়।

সেদিনকার পুণা কন্‌ফারেন্সে কি হল, তা কি কেউ বলতে পারেন? কংগ্রেসের বড় কর্ত্তারা civil disobedience ত্যাগ করলেন, না জিইয়ে রাখলেন?

মহাত্মা গান্ধীর জনৈক সহকর্ম্মী ডাক্তার বলেছেন যে, মহাত্মা তাঁদের জন্য যে ব্যবস্থা করেছেন, তা' হচ্ছে "the same old prescription"—চমৎকার রসিকতা। কিন্তু এই রসিকতাই কি সত্য কথা?—মহাত্মা বলেন. না। আসল প্রস্তাব তিনি বড়লাটের কাছে করতেন, বড়লাট যদি তাঁকে দর্শন দিতেন। সে প্রস্তাব যে কি, সে কথা তিনি বলতে পারেন না; কারণ উভয় পক্ষের কথাবার্ত্তার ফলে সে প্রস্তাব মূর্ত্তিমান হ'ত। তবে এই পর্য্যন্ত বোঝা যায় যে, প্রস্তাবটি শান্তির প্রস্তাবই হত।

যা' হয়নি, তা' নিয়ে দুঃখ করা বৃথা। এখন কংগ্রেস কোন পথে চলবে তা' কি কেউ বলতে পারে? কর্ত্তারাই যখন মনস্থির করতে পারছেন না, তখন অন্যের পক্ষে তা' অনুমান করা অসম্ভব। সুতরাং সে বৃথা চেষ্টা করব না। কিন্তু মহাত্মা গান্ধীর মতে যে কংগ্রেস চালিত হবে, এমন ত মনে হয় না। যদি না মহাত্মা আবার কোনও নতুন কথা উদ্ভাবন করেন, যাতে দেশের

লোক চঞ্চল হয়ে ওঠে। মহাত্মা গান্ধী হচ্ছেন একজন mystery-man ; সুতরাং তাঁর কার্য্যকলাপের গতিবিধি নজিরের সাহায্যে অনুমান করা যায় না।

( ৮ )

মহাত্মা গান্ধী এতদিন ভারতবর্ষের পলিটিকাল ক্ষেত্রে ছিলেন এক, এখন তিনি শূন্য হয়ে যাবার পথে দাঁড়িয়েছেন। অন্ততঃ তিনি যে এ-ক্ষেত্রে সর্ব্বেসর্ব্বা থাকবেন না, তার নানা লক্ষণ দেখা যাচ্ছে।

এখন মহাত্মা গান্ধী যদি সরে দাঁড়ান, কিংবা আর পাঁচজনে মিলে তাঁকে সরিয়ে দেয়, তাহলে তাঁর পরিত্যক্ত পদে যে অপর কেউ প্রতিষ্ঠিত হবে, তার কোন লক্ষণ দেখা যায় না। শুনতে পাই, কংগ্রেসের দলে ছোট ছোট বহু dictator আছেন। কিন্তু এঁদের মধ্যে কেউ যে একমাত্র dictator হয়ে উঠবেন, তার কোনই সম্ভাবনা নেই। কারণ, এঁরা সকলে এতদিন মহাত্মা গান্ধীর হুকুমেই চলে আসছেন।

পাঁচজনে মিলে কাউকেও dictator বানাতে পারে না। লোকে dictator হয় নিজগুণে। মহাত্মার আমি মন্ত্রশিষ্য নই, এবং একদিনের জন্যেও যে হইনি তার কারণ, তাঁর মন্ত্রের অর্থ আমি কস্মিন্‌কালেও হৃদয়ঙ্গম করতে পারিনি—না ধর্ম্ম সম্বন্ধে, না পলিটিক্স সম্বন্ধে। কিন্তু তা' সত্ত্বেও এ-কথা অস্বীকার করা অসম্ভব যে, তাঁর তুল্য চরিত্রবল আজকালকার অন্য কোনও

leader-এর নেই। এই চরিত্রবল যে কত বড় শক্তি, তা' মহাত্মা আমাদের চোখে আঙ্গুল দিয়ে দেখিয়ে দিয়েছেন। এর থেকে বোঝা যায় যে, অপরে কি বলে, তাতে বিশেষ কিছু আসে যায় না; কিন্তু কে বলে, তার উপরই তার মূল্য নির্ভর করে।

( ৯ )

আর এক কথা; কংগ্রেস নামক প্রতিষ্ঠানও এর পর নবরূপ ধারণ করবে। নামের সঙ্গে রূপের যে কোনও নিত্যসম্বন্ধ নেই, এ কথা বলাই বাহুল্য। হিন্দুধর্ম্ম নামটা বহুকাল থেকে চ'লে আসছে, অথচ এই ধর্ম্ম যে কালে কালে ও দেশে দেশে কত বিভিন্ন ও বিচিত্র রূপ ধারণ করেছে, তা' ভারতবর্ষের ইতিহাসের প্রতি দৃষ্টিপাত করলে, সকলেই প্রত্যক্ষ করতে পারবেন। আর ইংরেজী democracy শব্দের প্রাচীন গ্রীসে যে অর্থ ছিল, বর্ত্তমান ইউরোপে কি সেই অর্থ আছে?—এর থেকে প্রমাণ হয় যে, বস্তু চলে গেলেও তার নাম থাকে। সুতরাং এ প্রতিষ্ঠান নব-কলেবর ধারণ করলেও, তার পুরোনো নাম সম্ভবতঃ বজায় থাকবে।

ভারতবর্ষের সনাতন সমস্যা হচ্ছে, বহুকে এক করবার সমস্যা। পুরাকালে এ সমস্যা ধর্ম্ম ও আচারগতই ছিল। এ-যুগে পলিটিক্সে সেই সমস্যাই আবার নতুন আকার ধারণ করেছে। কি ধর্ম্ম, কি পলিটিক্সের সকল প্রতিষ্ঠানের মর্ম্মকথা এই। যুগে যুগে লোকের অবস্থার পরিবর্ত্তন হয়, এবং সঙ্গে সঙ্গে মনেরও পরিবর্ত্তন

হয়। ফলে, যুগে যুগে সমস্যার মীমাংসার নতুন উপায়ও উদ্ভাবিত হয়। সুতরাং কংগ্রেসের যে নতুন চেহারা হবে, সে বিষয়ে সন্দেহ নেই। তবে ঠিক কিরূপ হবে, তা বলা কঠিন। যুগে যুগে মানুষের মনে নতুন আশা ও ভয়ের সৃষ্টি হয়, এবং ওই আশা ও ভয়ই আমাদের কর্ম্মজীবন নিয়ন্ত্রিত করে। উভয়ের মধ্যে ভয় প্রবল হলে, সমাজ পিছু হটে; আর আশা প্রবল হলে, সমাজ এগিয়ে যায়।

( ১০ )

এই নিখিল ভারতীয় কংগ্রেসের ভাঙ্গা-গড়ার মুখে যে বাঙলা তার স্বাতন্ত্র্য লাভ করবে, সে বিষয়ে সন্দেহ নেই। বাঙলার নতুন পলিটিকাল পার্টি যে কি রূপ ধারণ করবে, তা' জানিনে; কিন্তু যে রূপই ধারণ করুক, যতীন্দ্রমোহন সেনগুপ্ত যদি অসময়ে ইহলোক ত্যাগ না করতেন, ত' সম্ভবতঃ তিনি এই নতুন পার্টির নায়ক হতে পারতেন।

মানুষে নতুন অবস্থার উপযোগী নতুন প্রতিষ্ঠান গড়ে, কিন্তু সেই সঙ্গে পুরোনোর জের টানতে বাধ্য হয়। সুতরাং আগামী পলিটিকাল পার্টিতে পুরোনো পলিটিকাল পার্টির কর্ত্তা-ব্যক্তিদেরও স্থান থাকবে।

যতীন্দ্রমোহনের পলিটিকাল কার্য্যকলাপ সম্বন্ধে আমার কিছু বলবার অধিকার নেই। কারণ আমি তাঁর পলিটিকাল দলভুক্ত ছিলুম না। তবে তিনি যে কতদূর দেশপ্রিয় হয়ে উঠেছিলেন, আজকের দিনে সকলেই তা জানেন।

দেশবন্ধু চিত্তরঞ্জন দাস, তাঁর মৃত্যুর চার-পাঁচদিন পূর্ব্বে দার্জ্জিলিঙ্গে আমাকে বলেছিলেন যে, তাঁর সহকর্ম্মীদের মধ্যে কাউন্সিলের মেম্বর হিসেবে যতীন্দ্রমোহন ছিলেন সব চাইতে উপযোগী ; কারণ, তিনি উক্ত সভায় মনের কথা স্পষ্ট করে ব্যক্ত করতে পারতেন, অপর পক্ষের প্রশ্নের হাত-হাত জবাব দিতে পারতেন, অপরের যুক্তির খণ্ডন করতে পারতেন। এ দেশের শাসনযন্ত্র যে নতুন করে গড়া হচ্ছে, তার ফলে এ দেশের নবযুগের পলিটিক্স প্রধানতঃ কাউন্সিল-গত পলিটিক্স হবে, এবং যতীন্দ্রমোহন বেঁচে থাকলে সে পলিটিক্সে কৃতিত্ব দেখাতে পারতেন, এই আমার বিশ্বাস।

( ১১ )

এই অবসরে আমি যতীন্দ্রমোহনের প্রতি আমার শ্রদ্ধা জ্ঞাপন করছি। তাঁর সঙ্গে আমি বহুকাল হতে সুপরিচিত। সম্ভবতঃ তিনি যখন ব্যারিষ্টার হয়ে বিলেত থেকে ফিরে আসেন, সেই সময়েই প্রথমে আমি তাঁর সঙ্গে পরিচিত হই। এর একটি কারণ, তাঁর পরিবারের সঙ্গে আমাদের পরিবারের পূর্ব্বপরিচয় ছিল।

পলিটিক্সের বাইরেও মানুষের একটি সামাজিক দিক আছে। সেই সামাজিক লোক হিসেবে যতীন্দ্রমোহন ছিলেন আমার নিকট সুপরিচিত। আর এই সামাজিক যতীন্দ্রমোহন ছিলেন অতিশয় ভদ্র, মিষ্টভাষী, ধীরপ্রকৃতির লোক। সামাজিক হিসেবে তাঁর একটী মহাগুণ এই ছিল যে, তিনি তাঁর পলিটিকাল মতামত

